ধর্মানুশাসনে সীমাবদ্ধ। প্রার্থনাকারীর প্রাথমিক কর্ম ওয়াজু বা শুচিধৌতির প্রয়োজনে সাধারণত প্রাঙ্গণে থাকে শৌচব্যবস্থা, তারপর ভিতরে থাকে মিম্বার বা উচ্চাসন, যেখান থেকে ইমাম বা ধর্মযাজক তাঁর কুৎবা অর্থাৎ প্রার্থনাস্তোত্র বাণী দান করেন। মিম্বার সাধারণত তিন ধাপ বিশিষ্ট হয়, তবে রাজকীয় মসজিদের রাজকীয় ব্যবস্থা। পশ্চিম দেওয়ালের মধ্যে থাকে মিরাব, সম্ভবত এই গঠনপ্রণালীটি সংগ্রহ করা হয়েছে খৃষ্টীয় ধর্মমন্দির থেকে, সেখানে খৃষ্ট বা খৃষ্টভক্তদের প্রস্তর মূর্তি বসাবার প্রয়োজনে দেওয়ালের মধ্যে যে খিলানঢঙের বৈঠকী ব্যবস্থা থাকে তারই অনুসরণে হয়ত মসজিদে মিরাবের উপস্থিতি। মসজিদের কক্ষ হবে অবিভক্ত এবং বৃহৎ, কারণ হিন্দু বা ইসলামীসুফী-সুলভ ব্যক্তিগত প্রার্থনার বদলে সঙ্ঘবদ্ধ প্রার্থনাই ইসলামের নির্দেশ। মক্কাস্থিত প্রধান মুসলমান ধর্মমন্দির ভারতের পশ্চিমে, তাই পশ্চিম দেওয়ালের মধ্যস্থলে থাকে মিরাব এবং কাবা নির্দেশক কেবলা। পশ্চিম দেওয়াল হবে নিরন্ধ্র, কারণ ঈশ্বর প্রার্থনারত ভক্তমন যাতে রন্ধ্রপথদৃষ্ট কোন বস্তু বা প্রাণী দ্বারা অন্যমনস্ক না হয়ে পড়ে। যদিও মসজিদে গম্বুজ বা মিনার ধর্মগত অবশ্য প্রয়োজনীয় নয় তবুও মোয়াজ্জিনের আজান দেওয়ার প্রয়োজনে তা অবশ্যম্ভাবী হয়ে পড়েছে। তাজমহলের দর্শক নিশ্চয়ই লক্ষ্য করে থাকবেন, তাজের বাগানে, পশ্চিম এবং পূর্বদিকে, একই স্থাপত্যরীতির দুটি মসজিদ আছে। পশ্চিমের মসজিদটি নিয়মিত ব্যবহার হয়, কিন্তু পূর্বদিকের মসজিদটি অব্যবহৃত, কারণ এ মসজিদের পশ্চিম দেওয়ালে রয়েছে তার প্রবেশপথ, অতএব ধর্মগতভাবে অব্যবহার্য। যদিও স্থাপত্য সৌন্দর্য ও সামগ্রিক ভারসাম্যের প্রয়োজনে এর অবস্থান অবশ্যম্ভাবী। এটি পশ্চিম মসজিদের জবাব।

জামা মসজিদের গঠন শুরু করেন সুলতান হোসঙ্গশাহ্ এবং শেষ করেন (১৪৫৪ খৃঃ অঃ) মহম্মদ শাহ্ খিলজী, যিনি হোসঙ্গ-পুত্র

মহম্মদ শাহ্ ঘোরীকে বিষপ্রয়োগে নিহত করে (১৪৩৬ খৃঃ অঃ) মান্ডুর সুলতানী দখল করেন। সুলতান হোসঙ্গ সবদিক থেকে শ্রেষ্ঠ ও বৃহৎরূপে জামা মসজিদের পরিকল্পনা করেছিলেন। সম্ভবত মূল পরিকল্পনা দামাস্কাসের বৃহত্তম মসজিদের অনুকরণে প্রস্তুত। তিনশ ফুট বাহুবিশিষ্ট চতুর্বাহু এ মসজিদ, জমি থেকে পনের ফুট উঁচু তার ভিত্। হিন্দু-মন্দিরদ্বারের পরিকল্পনা ও কারুকার্যে অনুপ্রাণিত বিরাট তোরণ এবং সঙ্গের বারান্দা মর্মর মোজেকের সূক্ষ্ম অলঙ্করণে সজ্জিত, মহাকালের স্পর্শ লেগেছে সেখানে। তিরিশটি রাজকীয় সোপান অতিক্রম করে, গম্বুজশোভিত লম্বা বারান্দা পেরিয়ে বৃহৎ প্রার্থনাকক্ষে হাজির হলাম। বিশাল এ পরিবেশ দর্শকমনকে সম্পূর্ণ অভিভূত করে তার সংযমে, সৌন্দর্যে ও গাম্ভীর্যে। প্রার্থনাকক্ষের ভিতর থেকে মধ্যের প্রশস্ত প্রাঙ্গণের দিকে তাকালাম, খিলানের ফাঁকে খিলান, তার ফাঁকে আরও খিলান, তারপর স্তম্ভসারি। চারিদিকে অলঙ্কারবিহীন সংযত স্থাপত্যে, শ্রেণীবদ্ধ ঊর্ধ্বরেখার মধ্যে কখন যে নিজেকে হারিয়ে ফেলেছি জানতে পারিনি। আলোছায়ার ঝিকিমিকি ও কালোছায়ার রহস্য, গগণেন্দ্রনাথ চিত্রিত রহস্যবাদকে স্মরণ করিয়ে দিল। দু' পাশের দেওয়ালে মর্মরজালি, তার উপর মোজেকের কাজ করা নীল-তারা অসীমের স্পর্শ এনে দিয়েছে। পশ্চিমের রন্ধ্রহীন দেওয়াল, তা'তে পর পর সতেরটি মিরাবে প্রাথমিক মুসলমান রীতির খিলান এবং তার ভিতরে নিষ্কলঙ্ক পালিশ করা কাল পাথর হিন্দু রীতিতে অলঙ্কৃত। মধ্যের মিরাব্ এবং কেবলা শ্রেষ্ঠতম অলঙ্করণে শোভিত, তা'তে অপরূপ ছাঁদের আরবী অক্ষরে কোরাণের উদ্ধৃতি লিখিত রয়েছে। ধর্ম ও সৌন্দর্যের এ অপূর্ব সমন্বয় সার্থক শিল্পমানসের প্রতীক। মধ্যমিরাবের অল্পদূরেই ইমামের মর্মরখচিত রাজকীয় মিম্বার, ধাপে ধাপে উপরে উঠেছে, পরিপূর্ণ হিন্দু ছাঁদে তার ব্র্যাকেট, কার্ণিশ ও অলঙ্করণ। তিনটি সুঠাম খিলান রয়েছে

তিনদিকে, তার উপর নানা ছাঁদে রূপায়িত বন্ধনী, ছাদে ছোট সুগঠিত গম্বুজ। মিম্বার থেকে অল্পদূরে স্পর্শকাতর সুলতানকে সাধারণের স্পর্শ থেকে বাঁচাবার জন্য এবং বেগমসাহেবাদের পর্দার প্রয়োজনে প্রশস্ত দ্বিতলে রাজকীয় আসনব্যবস্থা। জাহাজ-মহল ইত্যাদি রাজপ্রাসাদ থেকে সুলতান ও তাঁর অন্তঃপুরিকারা যাতে মসজিদের ঐ রাজকীয় আসনে সোজাসুজি পেঁছিতে পারেন সেজন্য ব্যবস্থা হয়েছে সুন্দর গম্বুজ ও অলঙ্করণ শোভিত উত্তর দিকের বিশেষ দরওয়াজার। তারপর ছাদে উঠলাম—সেখানে তিনটি বিশাল প্রাথমিক মুসলমান রীতির গম্বুজ, তাকে ঘিরে রয়েছে আটান্নটি ওরই ছোট সংস্করণ। পাশের বারান্দাতেও মাথাভর্তি ছোট ছোট গম্বুজ। প্রাঙ্গণ পেরিয়ে সদর-তোরণের মাথায়, সব মাথা ছাড়িয়ে, এক পায় দাঁড়িয়ে আর একটি বড় গম্বুজ। দূরে আশরফি-মহল বা মাদ্রাসার কঙ্কাল এবং মহম্মদ শাহ খিলজীর রাণা কুম্ভজয়ের (?) প্রতীক বৃহৎ সাততলা বিজয়স্তম্ভের হৃতগর্ব, কালাহত, প্রায় তিরিশ ফুট উঁচু ধ্বংসাবশেষের প্রস্তরস্তূপ। তারপর অনন্ত আকাশ।

ইতিহাসকে বিপথগামী করবার এ এক বিচিত্র কাহিনী। যশোসূর্য উদ্ভাসিত মেবারের প্রতি পরশ্রীকাতর সুলতান মহম্মদ শাহ খিলজী এবং গুজরাটের সুলতান ষড়যন্ত্র করলেন তাকে সংযুক্তভাবে আক্রমণ করবার। মেবারাধিপ রাণা কুম্ভ তখন শতবর্ষপূর্বের আলাউদ্দিন বিধ্বস্ত মেবারকে পুনর্গঠনে ব্যস্ত। কৃষ্ণপ্রেমবিধুরা মীরাবাঈ-এর সঙ্গীত-মূর্ছনা তখন চিতোরের অন্তর বাহিরে প্রতিধ্বনিত হচ্ছে—গুজরাট ও মাণ্ডুর সুলতানদ্বয়ের ষড়যন্ত্র বাস্তবে রূপায়িত হ'ল সেই মুহূর্তে (১৪৪০ খৃঃ অঃ)। জন্মভূমি রক্ষার প্রেরণায় উন্মাদ রাজপুত, রাণা কুম্ভের নেতৃত্বে এগিয়ে এল মালবের উপত্যকায়। রাণা কুম্ভের চৌদ্দ হাজার হস্তীযূথ, এক লক্ষ অশ্বারোহী ও পদাতিকের সামনে গুজরাট ও মাণ্ডুর সম্মিলিত বিশাল

সেনাদল লজ্জাজনক পরাজয় মানতে বাধ্য হ'ল। রাণা কুম্ভ রচনা করলেন তার বিজয়স্তম্ভ। বীর রাজপুত পরাজিত সুলতান মহম্মদকে মালবের রাজমুকুটের পরিবর্তে মুক্তিদান করলেন। এ গ্লানিকর পরাজয়কে ভোলার জন্য এবং বিক্ষুব্ধ প্রজামণ্ডলকে ভোলাবার জন্য সুলতান মহম্মদ সৃজন করলেন বিজিতের এই বিজয়স্তম্ভ। খ্যাতনামা ঐতিহাসিক আবুল ফজল রাণা কুম্ভের এই বিজয়গাঁথা গৌরবোজ্জ্বল বর্ণনায় রেখে গেছেন তাঁর ইতিহাসে।

তারপর এলাম গদাশাহ্ বা ভিক্ষুকরাজের প্রাসাদে। দ্বিতীয় মহম্মদ শাহ্ খিলজীর (১৫১০—১৫২৬ খৃঃ অঃ) রাজত্বে রাজপুতপ্রধান মেদিনীরায় যে একজন বিশিষ্ট রাজসভাসদ ছিলেন তা তাঁর ধ্বংসপ্রাপ্ত প্রাসাদের আকার এবং সহকর্মীদের ঈর্ষাদত্ত নামকরণ গদাশাহ বা ভিক্ষুকরাজ নামে তাঁর স্থানীয় পরিচিতির দ্বারা অনুমান করা যায়। মেদিনীরায়ের প্রভাব ও জনপ্রিয়তা স্থানীয় সুলতান দ্বিতীয় মহম্মদ শাহ খিলজীর ভীতির কারণ হয়ে উঠেছিল। সুলতান মাণ্ডু থেকে গোপনে পলায়ন করে গুজরাটের সুলতান দ্বিতীয় মজফ্ফর শাহের আশ্রয় গ্রহণ করেন এবং তাঁরই সাহায্য ভিক্ষা নিয়ে কিছুদিন পরে মেদিনীরায়কে দমন করেন। অবশ্য এতে সুফল লাভ ঘটেনি, গুজরাটের পরবর্তী সুলতান বাহাদুর শাহর সঙ্গে তাঁর বনিবনা না হওয়ায় ( ১৫২৬ খৃঃ অঃ ) বাহাদুর শাহ মাণ্ডু দুর্গ আক্রমণ করে অকর্মণ্য সুলতান মহম্মদ শাহ খিলজীকে বন্দী করেন। মাণ্ডু গুজরাটের পদানত হয়। হিন্দোলা-মহল, জাহাজ-মহল ইত্যাদি সুলতানী সৌধের কাছে মেদিনীরায়ের প্রাসাদ এবং মন্ত্রণালয় বলে পরিচিত গৃহশ্রেণীতে আছে নিজস্ব দরবারকক্ষ আর বৃহৎ খিলান ও প্রশস্ত দেওয়ালযুক্ত দ্বিতল বাসগৃহ। দোতলায় দু'টি মাঝারি এবং মধ্যে একটি বড় ঘর তা'তে সুদৃশ্য ফোয়ারার ধ্বংসাবশেষ। ফোয়ারা থেকে সুন্দর জলপ্রণালী বিচিত্র ভঙ্গীতে কক্ষসীমায় পৌঁছেছে, সেখানে হস্তীমুখ.

ব্যাঘ্রমুখ ইত্যাদি জলদ্বার দিয়ে অতিরিক্ত জল বেরিয়ে যাবার ব্যবস্থা রয়েছে। আস্তরণ করা দেওয়ালে মোজেকের কাজ এবং দক্ষিণ-পশ্চিম কোণে একটি সুগঠিত মিরাব্, তা'তে অবলুপ্তপ্রায় ভিত্তি চিত্রের ধ্বংসাবশেষ, সম্ভবত রাজপুত কলমে আঁকা। বিস্মৃতির মধ্যে আবছা ধরা দেয় সাবলীল রেখায় এবং মুছে যাওয়া রঙে একটি শৌর্যবান পুরুষ ও তন্বী নারীচিত্র। রসিক ভিক্ষুক হয়ত চেয়েছিলেন পরবর্তীদের কাছে তাঁর কোন অবিনশ্বর প্রেমকে প্রত্যক্ষভাবে উপস্থিত করতে—মহাকাল তাঁর সে সাধে বাদ সেধেছেন। তবু ধ্বংসপ্রাপ্ত ছাদবিহীন গৃহে প্রকৃতির মুখোমুখী দাঁড়িয়ে যুগযুগ রোদ-বৃষ্টির স্নেহালিঙ্গন উপেক্ষা করে কি করে তার আজও কিছু অবশিষ্ট রয়েছে তাই ভাবছি। শিল্পাচার্য নন্দলাল বসুর শিল্পচর্চার কথা মনে পড়ল, ১৩৫৯ সালের চৈত্র সংখ্যা দেশ পত্রিকাতে তিনি জয়পুর ভিত্তিচিত্র সম্বন্ধে বিস্তারিত আলোচনা করেছেন। সংক্ষেপে তার থেকে কিছু বলছি—প্রথমে শ্বেত মর্মরের গুঁড়ো মোটা-সরু-মিহি ছেঁকে নিয়ে তিন শ্রেণীতে ভাগ করতে হবে এবং পাথুরে চুন ঠাণ্ডা জলে ফুটিয়ে ছেঁকে পরিষ্কার করে অল্প দই মিশিয়ে প্রত্যহ জল পালটিয়ে ৭।৮ দিন ভিজিয়ে রাখতে হবে, তারপর প্রথমে ঐ মর্মরের দুই ভাগ মোটা গুঁড়ো ও এক ভাগ চুন শিল-নোড়ায় ভাল করে বেটে মেশাতে হবে। এইবার দেওয়াল পরিষ্কার করে ভিজিয়ে নিয়ে ঐ মিশ্রণের প্রাথমিক প্রলেপ পুরু করে লাগাতে হবে। তারপরে এক ভাগ সরু গুঁড়ো ও এক ভাগ চুন এবং শেষে দুই ভাগ চুন ও এক ভাগ মিহি গুঁড়ো পূর্বোক্ত উপায়ে মিশিয়ে ঐ ভিজা দেওয়ালে প্রথমে মাঝারি এবং পরে পাতলা করে লাগিয়ে নিতে হবে। তারপর কয়েকদিন অপেক্ষা করে জমি শুকিয়ে এলে পর কুশের বড় কুচি দিয়ে জল ছিটিয়ে ছিটিয়ে বেলে পাথরের টুকরা সহযোগে বৃত্তাকারে ঘুরিয়ে ফিরিয়ে মাজতে হবে। কিছুক্ষণ মাজার পর যখন

জমি তৈরী হবে তখন খুব মিহি গুঁড়া এবং ভেজান বাসি চুনের মিশ্রণ তুলি দিয়ে জমির উপর লাগিয়ে নিয়ে আবার বেলে পাথর দিয়ে মাজতে হবে। এবার মোলায়েম ছাঁকা চুনের পাতলা প্রলেপ চার পাঁচবার লাগাতে হবে। তারপর ঐ স্যাঁতসেতে জমিতে প্রথমে কল্পিত চিত্র রেখায়িত করে অবিচ্ছেদভাবে রঙের কাজ শেষ করতে হবে। সাধারণত জয়পুর ভিত্তিচিত্রে প্রদীপের ভুসা দিয়ে কাল, ছাঁকা পাথুরে চুন দিয়ে সাদা, গেরিমাটি দিয়ে গৈরিক, এলামাটি দিয়ে হলদে, হরা পাথরের সবুজ এবং মিছরীর জল, নিমপাতার জল, ভেড়ার দুধ, লেবুর রস দ্বারা শোধিত হিংগুল দিয়ে লাল রঙ ইত্যাদি ব্যবহার করা হয়েছে। সবার শেষে নারিকেলের তৈলাক্ত অংশের প্রলেপ লাগিয়ে আর একবার পালিশ লাগিয়ে কাজ শেষ করা হয়। মেদিনীরায়ের প্রাসাদ থেকে বেরিয়ে শর্মাজীকে বিদায় সম্ভাষণ জানালাম। রেস্ট-হাউস অভিমুখে ধীরপদে চলতে চলতে দেখি, গোধূলির আকাশে চলেছে সাত রঙের মেলামেশা, নিভৃত-নির্জন বিন্ধ্য-প্রকৃতি নিঃসংগ আমাকে সংগদানে কৃতার্থ করল।

রেস্ট-হাউস ছেড়ে খুব ভোরে বেরিয়ে পড়লাম আঁকার সরঞ্জাম আর ভোজ্য কিছু ছাতু সংগে নিয়ে, সারাদিন কাজকর্মে কাটাবার ইচ্ছায়। বিখ্যাত কয়েকটি প্রাসাদ ও ভগ্ন দুর্গ-প্রাচীরের আশপাশ থেকে নৈসর্গ চিত্র আঁকলাম কয়েকটি। আঁকতে আঁকতে দুপুর গড়িয়ে এল, পাঁচিলের উপর এক বৃক্ষছায়ায় বসে ছাতু সহযোগে মধ্যাহ্ন ভোজন শেষ করে ঐখানেই ছোট্ট একটা ঘুম লাগালাম। ছেলেমেয়েদের হট্টগোলে ঘুম গেল ভেঙে, তাকিয়ে দেখি একদল পরিদর্শকের মধ্যে আমি শুয়ে আছি। দোপাট্টা সরিয়ে বড় বড় চোখ মেলে ছবিগুলি ও বিচিত্রবেশী আমাকে দেখছে কয়েকটি মেয়ে। পুরুষেরা এদিক ওদিক দাঁড়িয়ে রয়েছে। বয়োজ্যেষ্ঠ পুরুষ ঘনিষ্ঠ হয়ে বসে আমার পরিচয় তলব করলেন। আলাপে







উপরে

জামা মসজিদ

নীচে

জামা মসজিদের অভ্যন্তর

জানলাম এঁরা ইন্দোরের এক ব্যবসায়ী পরিবার, এখানে আজ বেড়াতে এসেছেন। ইতিমধ্যে দেখি স্থানীয় কাঠকুটো জোগাড় করে মেয়েরা ওদের দ্বিপ্রাহরিক আহার ব্যবস্থা তৈরী করে ফেলেছে, আমাকে অনুরোধ করলেন ওঁদের ভোজনসঙ্গী হবার। সবিনয়ে নিবেদন করলাম আমার অক্ষমতা, ফলে জুটে গেল এক গেলাস গরম চা। একেই বলে 'পুরুষস্য ভাগ্যম্'। মধ্য ভারতের এ পরিত্যক্ত প্রাচীন দুর্গপ্রাকারে কলকাতার আমি দিবানিদ্রা শেষ করে চা-পান অন্তে আবার ধীরে ধীরে অগ্রসর হলাম পরবর্তী দর্শনীয়ের সন্ধানে।

প্রকৃতি পট-পরিবর্তন করলেন, রুক্ষতা ক্রমে শ্যামলিমায় এসে মিলেছে। বিস্মিত মনে কারণ চিন্তা করতে করতে কাঁচা পথ ধরে দক্ষিণ দিকে এগিয়ে চলেছি। সাগরতালাও নামে বিশাল হ্রদের পাশ দিয়ে পথ এগিয়ে গেছে সামনে। পথপার্শ্বের মাটি ধীরে ধীরে ঢালু হয়ে, গুচ্ছ গুচ্ছ জোলো ঘাস ও আগাছার মালা পেরিয়ে হ্রদের জলে গিয়ে মিশেছে, চারিপাশে তার বনরাজি আর কাঁচা সবুজের গালচে পাতা, শস্যপূর্ণ মাঠ, সীমান্তের পর্বতশ্রেণী ঘনবনানীশোভিত। বহুদিন পরে ভেজা মাটির গন্ধ শ্রান্ত মনকে সঞ্জীবিত করল। পথ ক্রমে এঁকে বেঁকে পশ্চিমদিকে মোড় ফিরে দুর্গপ্রান্তে উপস্থিত হয়েছে, সেখানে ধাপে ধাপে একষট্টিটি সিঁড়ি নেমে একটি প্রশস্ত প্রাঙ্গণে এসে পৌঁছলাম। নির্দেশনামায় বুঝলাম নীলকণ্ঠ শিবের মন্দির। এ বড় বিচিত্র জায়গা, নীলকণ্ঠ মন্দিরকে কেন্দ্র করে দু'পাশে দুই পর্বতবাহু উত্তরে আর পশ্চিমে এগিয়ে গেছে সীমান্ত সন্ধানে। খাড়া পাহাড় প্রায় হাজার ফুট নীচে নেমে গেছে, সেখানে অন্ধকার উপত্যকা। আশপাশের শীতের কুহেলিকা পাহাড়কে জড়িয়ে জড়িয়ে সোহাগরত, অপরাহ্নের সূর্যরশ্মি ক্ষণে ক্ষণে তার রঙ পরিবর্তন করছে, প্রকৃতি এখানে অকৃপণ প্রসাধনে অনিন্দ্যসুন্দরী।

সুদৃশ্য মোঘল স্থাপত্যে রূপায়িত এ হিন্দু শিবমন্দির দেবতার

মৃত্যুঞ্জয় নাম সার্থক করেছে। প্রাচীন হিন্দু রাজারা মাণ্ডু দুর্গের সুন্দরতম স্থানে মহাকালের নিত্যপূজার আয়োজন করে কালজয়ী হবার চেষ্টা করেছিলেন। মধ্যযুগে বিলাসী মোঘল সে স্থান দেবতার কাছ থেকে বাজেয়াপ্ত করে রচনা করেন তার প্রমোদভবন, তারপর কালকবলিত মোঘল সাম্রাজ্যের এ অংশ ছিনিয়ে নিয়েছিল মারাঠা। মাণ্ডু দুর্গের শেষ মোঘল দিয়া-বাহাদুরকে ধারা নিকটস্থ তিরলার যুদ্ধে সম্পূর্ণ বিধ্বস্ত করে মারাঠা বীর মলহার রাও হোলকার (১৭৩২ খৃঃ অঃ) মাণ্ডু অধিকার করেন এবং তখন থেকে এই কয়েকদিন আগে পর্যন্ত ধারা রাজের অধিকারে ছিল মাণ্ডু। ধারার মারাঠা রাজারাই আবার এখানে প্রবর্তন করেন নীলকণ্ঠের নিত্যপূজা। মৃত্যুকে বার বার জয় করেন মৃত্যুঞ্জয়। মোঘল স্থাপত্য ও ফারসি লিপিপূর্ণ প্রস্তরফলকখচিত বিলাসভবনের এ আবহাওয়া হিন্দু মন্দিরসুলভ গাম্ভীর্যকে যতটা হাল্কা করে দিয়েছে, প্রাকৃতিক সৌন্দর্য পুষিয়ে দিয়েছে তার চেয়ে অনেক বেশী। দক্ষিণদিকে অর্থাৎ মধ্যে দেবগৃহ এবং উপরে আচ্ছাদিত চাতাল, তার সামনে পূর্ণ জলাধার, মধ্য দিয়ে পথ তিন চার ফুট নীচে উন্মুক্ত প্রাঙ্গণে নেমে গেছে। প্রাঙ্গণসীমান্তে খাড়া পর্বত তলিয়ে গেছে অতলে। দুর্গের উপর থেকে ক্ষীণ জলধারা সুগঠিত পথ ধরে সোজা নেমে এসেছে দেবগৃহ পর্যন্ত; সেখানে অষ্টপ্রহর ঝির ঝির ধারায় শিবলিঙ্গ প্লাবিত করে এসে পড়ছে সামনের জলাধারে, পূর্ণ জলাধার উপচে পড়ছে প্রাঙ্গণে। সেখানে জলপ্রণালী গড়িয়ে প্রবাহিত হয়ে গেছে সীমান্তের অন্ধকারে। তারপর নীচের উপত্য- চিক্ চিক্ করছে জলরেখা। দুই পার্বত্য বাহুর সমান্তরালে আছে কয়েকটি শ্রেণীবদ্ধ কক্ষ। উপস্থিত সেখানে বিলাসীর বদলে পূজারীর অবস্থান। প্রস্তরখচিত ফারসী লিপিমালা বহন করে চলেছে বীর্যবানের ইতিহাস, দরদীর কবিতা। কোনটিতে লেখা সম্রাট আকবরের খান্দেশ ও দাক্ষিণাত্য বিজয়ের সন্দেশ, আবার কোথাও অদৃষ্টবাদীর রোবাইয়াৎ।

ওরই মধ্যে লিপিবদ্ধ রয়েছে স্থানীয় মোঘলপ্রধান, এ প্রাসাদ নির্মাতা শাহ বুদাগ খাঁ এর রসিকজনের প্রতি নিবেদন—

তঁবা কর্দন তমামে উমরা মসরুফ আবোগিল
কে শায়দ এক দঁমে সাহব হামে ইঞ্জা কুনদ্‌মঞ্জিল।

অর্থাৎ জীবন সাধনায় অর্জিত পার্থিব এ সুখ-সম্পদ হয়ত গুণীজনের মুহূর্ত বিশ্রামকে মনোরম করতে পারবে।

নীলকণ্ঠ মন্দির থেকে উঠে দক্ষিণ দিকে এগোতে লাগলাম আমার পরবর্তী গন্তব্যস্থান তারাপুর-দরওয়াজা অভিমুখে। তারাপুর মাণ্ডুর সবচেয়ে বেশী ঘটনাবহুল ঐতিহাসিক তোরণ। হাজার ফুট নীচে নিমর উপত্যকার সমকোণে পর্বত সোজা উঠে এসেছে প্রাচীর পর্যন্ত। এ ঋজুতা কোন পার্থিব প্রাণীর পক্ষে লঙ্ঘন করা অসম্ভব, মানববুদ্ধিগোচর সবরকম সম্ভাব্য রক্ষণ ব্যবস্থা ও প্রাকৃতিক সুবিধার দ্বারা সুরক্ষিত এ দুর্গের সবচেয়ে নিরাপদ পার্শ্ব হল দক্ষিণ-পশ্চিম দিক এবং তারাপুর-দরওয়াজা। তবু ইতিহাসের সাক্ষ্য রয়েছে এদিক দিয়েই বার বার দুর্গ আক্রান্ত হয়ে পরাভূতও হয়েছে কয়েকবার। প্রাথমিক মুসলমান [illegible]পত্যরীতির গঠনপ্রণালী ও খিলান দ্বারা প্রস্তুত এ দরওয়াজার প্রস্তর[illegible]ত লিপি পাঠে জানা যায়, মাণ্ডুর প্রথম সুলতান দিলওয়ার খাঁ ঘোরী [illegible] নি[illegible] (১৪০৪-৫ খৃঃ অঃ)। গম্বুজশোভিত ছাদ, নীচ দিয়ে [illegible]বাঁকা পথ তোরণ পেরিয়ে সম্মুখস্থ চাতালে পেঁচেছে। সেখান থেকে [illegible] গেছে পা[illegible] বাঁধান খাড়া রাস্তা ও হাজার সিঁড়ির হাঁটা পথ নীচের [illegible]র্যন্ত। তারাপু[illegible]দরওয়াজার ভিতরের দ্বিতীয় তোরণ ও আশপা[illegible]র্ধন ও পরিবর্তন সাধিত হয়েছে সম্রাট আকবরের আদেশে। সে সম[illegible] এক [illegible] লিপি এ সংবাদের বাহক।

বাইরের চাতালে দাঁড়ি[illegible] পারিপার্শ্বিকতার বিচারে ইতিহাসকে উপলব্ধি করবার চেষ্টা করছিলাম। [illegible] কখন কখন কল্পনাকে ছাপিয়ে

যায়। মাণ্ডু তখন গুজরাটী সুলতানের অধীন। সুলতান বাহাদুর শাহ স্বস্থান ছেড়ে মাণ্ডুতেই অবস্থান করছেন। মোঘল হুমায়ুন আক্রমণ করলেন এ দুর্গ। খুঁটিয়ে বিচার করে রণকৌশলী হুমায়ুন বুঝতে পারলেন সবদিক থেকেই সুরক্ষিত এ দুর্গ এবং সম্মুখ সমরে সুফল লাভ সুদূরপরাহত—তখন সবচেয়ে দুরাধিগম্য নিমর উপত্যকার এই তারাপুর দরওয়াজাতেই তাঁর লক্ষ্য স্থির করে দুর্গ অবরোধ করে সুযোগের অপেক্ষায় রইলেন। দুর্গম বলেই সম্ভবত এদিকের রক্ষণ ব্যবস্থায় শিথিলতা ছিল। তাই চতুর হুমায়ুনের চকিত আক্রমণে পরাভূত হল মানুষ ও প্রকৃতির যুগ্ম রক্ষাব্যবস্থা। মাণ্ডু হুমায়ুনের পদানত হল। দক্ষিণঘেঁষা পশ্চিম সীমান্তের বিচ্ছিন্ন এক খাড়া পর্বতে সংকীর্ণ পথযোজক দ্বারা সংযুক্ত শোনগড় দুর্গ ও দরওয়াজা, যা প্রাকৃতিক ও মানুষের রক্ষণব্যবস্থায় অজেয়। সেখানে এসে আশ্রয় নিলেন সুলতান বাহাদুর শাহ। কিম্বদন্তী শোনা যায়, শোনগড় তোরণে তখন সসৈন্যে হুমায়ুন উপস্থিত। সুলতান নিজের ভীত, রণক্লান্ত, নিরস্ত্র, ক্ষীণ সেনাবাহিনীর পক্ষে বেশীক্ষণ দুর্গরক্ষা অসম্ভব বুঝে বিশ্বস্ত এক দেহরক্ষীকে সুলতানী-পোষাকে রাজকীয় অশ্বে সোয়ারী হয়ে হাজা [illegible] ফুট নীচের নিমর উপত্যকায় সোজা লাফিয়ে পড়তে আদেশ [illegible] অজেয় শোনগড়-দরওয়াজার বাইরে অপেক্ষমান সসৈন্য হু [illegible] উপর সুলতানী সৈনিক সে আদেশ পালন করল [illegible] নীচের প্রস্তরসংকুল উপত্যকায় একফোঁটা [illegible] ঘটনা দেখে হয়ত হুমায়ুন বিশ্বাস করে [illegible] এ সুযোগের অপব্যবহার সুলতা [illegible]

যখন শোনগড়ে [illegible] ায়। সংকীর্ণ এ তোরণমুখী গিরি [illegible] নয়, তা ছাড়া অন্ধকার ঘনি [illegible] আঁচড়ে দ্রুত ছকে নিলাম

[illegible]ম্মুখ সমরে অজেয় শোনগড়-দরওয়াজাকে। তারপর অন্ধকারে পথ [illegible]তড়াতে হাতড়াতে তিন চার মাইল পিছনে ফেলে আসা রেস্টহাউসের [illegible]দকে ফিরে চললাম। ক্ষীণ বিজলী বাতি ক্ষণে ক্ষণে মৃত্যুসীমা চিনিয়ে [illegible]দিচ্ছে, যদি হঠাৎ বাতির মশলা ফুরিয়ে যায় তো এখানেই রাত্রিবাস অথবা [illegible]জার ফুট নীচের গভীর অন্ধকারে বীর সুলতানী সৈনিকের অনুসরণ। [illegible]ধ্যে আর কোন পথ নেই। গুরুদেব ভোলা চট্টোপাধ্যায়ের অভিজ্ঞ উপদেশ বাস্তবে উপলব্ধি করলাম, সত্যিই অজানা বিদেশে নিশীথভ্রমণ পরিত্যজ্য। তবু মন আনন্দে পরিপূর্ণ, কারণ মধ্যযুগের ভারতীয় শৌর্যবীর্যের স্মৃতিসৌধ শোনগড় দরওয়াজার চিত্রায়ণ প্রাক্তন সৈনিক হিসাবে আমার কর্তব্য, পূর্বসূরীদের প্রতি এ আমার শ্রদ্ধানিবেদন।

আজকে আমার চলার পথ মাণ্ডুর প্রেমতীর্থ বাজবাহাদুর ও রূপমতীর স্মৃতিবিজড়িত প্রাসাদ ও বিহারসৌধে। মধ্যভারতের জনমানসে এ প্রেমিকযুগল চিত্র ও সঙ্গীতে চিরন্তনরূপে জীবন্ত। ধর্মের ছুতমার্গ এ মহিমান্বিত প্রেমের কাছে আপন ক্ষুদ্রতায় অচ্ছুত। কলকাতার নানা চিত্রসংগ্রহে ও চিত্রপুস্তকে বাজবাহাদুর ও রূপমতীর যুগল চিত্র [illegible]র্শনের সৌভাগ্য আমার ঘটেছে, তবে সেগুলি প্রধানত রাজপুত অথবা [illegible]র্গ-চিত্রশৈলীর, অর্থাৎ শিল্পশাস্ত্রানুযায়ী অঙ্কিত চিত্র। এখানে [illegible] লোকশিল্পী ও মার্গ-চিত্রশিল্পীরা তাঁদের অবিনশ্বর [illegible]কে চিত্রায়িত করেছেন যুগে যুগে, বারে বারে। [illegible] চিত্রশৈলী অবলম্বনে মধ্যভারতের চিত্রধারা [illegible]ুঁজতে গেলে জের টানতে হয় বৈদিক, বৌদ্ধ ও হি[illegible]

১৯২২ [illegible] বন্দ্যোপাধ্যায় সিন্ধু উপত্যকায় প্রাগৈতিহা[illegible] ব্যর করেন। সেখানে পোড়ামাটির কাজ, [illegible] সম্ভবত

ভারতের প্রাচীনতম চিত্র ও ভাস্কর্যকর্মের চাক্ষুষ প্রমাণ পাওয়া সম্ভব হয়েছে।

তারপর সেই সভ্যতারই বিভিন্নধারা কাথিয়াবাড়ের আশেপাশের লোথাল রংপুর ইত্যাদি জায়গা থেকে আবিষ্কার করেছেন বর্তমান ভারতের প্রত্নতত্ত্ববিভাগ। এই আবিষ্কার সম্ভবত প্রমাণ করতে সক্ষম হবে প্রাগৈতিহাসিক ভারতীয় সভ্যতার সঙ্গে আদি-আর্য ও প্রাক্-বৌদ্ধ সভ্যতার অবিচ্ছিন্ন যোগাযোগ; কিন্তু এখনও পর্যন্ত প্রাক্-বৌদ্ধযুগের ভারতীয় চিত্রকর্মের প্রমাণ আমাদের কাছে কিছু প্রকাশিত নয়। তাই এর অস্তিত্ব প্রমাণ করতে গেলে সাহায্য নিতে হবে বৈদিক সাহিত্য ও পৌরাণিক মহাকাব্যগুলি থেকে।

ঋক্‌বেদের ঋষি উষাকে রূপায়িত করতে যে চিত্রকল্পের সাহায্য নিয়েছেন তা ভাষাগত হলেও চিত্রকরসুলভ শিল্পমানসের প্রতীক বলে ধরা যেতে পারে। তাছাড়া বিশ্বকর্মা কল্পনাও বৈদিক। তৈত্তিরীয় সংহিতাতে রথকার, তক্ষ অর্থাৎ ছুতোর, কুলাল অর্থাৎ কুমোর, কর্মার অর্থাৎ কামার ইত্যাদির কথা আছে ঃ

"নমস্তক্ষভ্যো রথকারেভ্যশ্চ বো নমো নমঃ
কুলালেভ্যঃ কর্মারেভ্যশ্চ বো নমঃ।"

এরা চিত্রকর না হলেও কারুশিল্পী। যদিও বৈদিকযুগে দেবমূর্তির অস্তিত্ব সম্পর্কে মতদ্বৈধ আছে, তবুও আচার্য শঙ্কর তাঁর সূত্রভাষ্যে বৈদিক ঈশ্বরের স্বর্ণমূর্তি (হিরণ্যমানশ্রু) [illegible] উল্লেখ করেছেন। মাননীয় বি, সি, ভট্টাচার্য মহাশয় তাঁর 'ইণ্ডিয়ান ইমেজেস' বইতে এবিষয়ে বিভিন্ন প্রমাণ উপস্থিত করেছেন। মাননীয় হীরানন্দ শাস্ত্রী মহাশয়ও মাদ্রাজে অনুষ্ঠিত তৃতীয় ওরিয়েন্টাল কনফারেন্সে তাঁর 'ইমেজ ওয়ারশিপ ইন ইণ্ডিয়া' শীর্ষক বক্তৃতায় প্রমাণ করতে চেষ্টা করেছেন বৈদিকযুগে হিন্দু-মূর্তির অস্তিত্ব এবং [illegible] বিনিময়ে তার আদান-প্রদান সম্পর্কে।

বৈদিকযুগে যজ্ঞশালায় দেবতাদের পক্ষে নিমন্ত্রণ রক্ষা সম্ভব হতো সম্ভবত তাঁদের মূর্তির সাহায্যে। সামবিধান ব্রাহ্মণে পাওয়া যায় হাতি, ঘোড়া, রথ, পদাতিক ইত্যাদি মূর্তির কথা। কিন্তু চিত্রশিল্প কথাটি বর্তমান অর্থে সম্ভবত সে যুগে প্রচলিত ছিল না। তবে সায়ণ ভাষ্যে 'শিল্পো বহুরূপঃ' বলে আখ্যাত হয়েছে। কৌষীতকী ব্রাহ্মণে শিল্পের অর্থ করা হয়েছে নৃত্য, সঙ্গীত ইত্যাদি; শতপথ ব্রাহ্মণে সম্ভবত শিল্পকে ভাস্কর্য ও চিত্রকর্মরূপে অর্থ করা হয়েছে। সংস্কৃত সাহিত্যে বহু ব্যবহৃত শব্দ প্রতিরূপের অর্থ চিত্রকর্ম বা ভাস্কর্য এবং সম্ভবত শতপথ ব্রাহ্মণে প্রতিরূপ শব্দটি ব্যবহারের উদ্দেশ্যও তাই।

তারপর পৌরাণিক মহাকাব্যগুলিতে দেখি কৃষ্ণপৌত্র অনিরুদ্ধ ও উষার প্রেমকাহিনীতে প্রেমবিহ্বলা উষা তাঁর স্বপ্নে দেখা রাজপুত্রকে চিত্রায়িত করতে অনুরোধ করছেন সখী চিত্রলেখাকে। রামায়ণে লঙ্কার রূপবর্ণনা করতে গিয়ে কবি রাবণের চিত্র-শালাগৃহের উল্লেখ করেছেন। তাছাড়া বেদোক্ত শিল্পদেবতা বিশ্বকর্মা ও দানবকুলোদ্ভব কৃতিশিল্পী ময় সম্বন্ধে আলোচনা রামায়ণে আছে। মহাভারতের কবি দেবালয়, যজ্ঞশালা, রাজগৃহ ইত্যাদির শিল্পসৌন্দর্যের মনোরম বিবরণ রেখে গেছেন তাঁর মহাকাব্যে। সম্ভবত এগুলি বৈদিক শিল্পেরই পরম্পরা।

সপ্তদশ শতাব্দীর তিব্বতীয় ঐতিহাসিক লামা তারানাথের মতে মহাপরিনির্বাণের (খৃঃ পূঃ ষষ্ঠ শতকে) বহু পূর্বে দেবশিল্পশৈলী মগধে অব্যাহত ছিল। অপরূপ সে প্রাচীন রূপকল্পের স্রষ্টা ছিলেন দেবশিল্পীগণ। পরবর্তী যুগে সে ধারার বাহক হলেন পুণ্যযান বা যক্ষশিল্পীরা এবং তারপর সে ধারা বহন করে চলেন নাগশিল্পীকুল। কুমারস্বামী বলেছেন, বৌদ্ধ প্রভাববর্জিত ভারতীয় শিল্পের হদিস পাওয়া যায় অশোকের সমসাময়িক ও তাঁর নিকট-পরবর্তী যুগে। সে শিল্পের প্রধান প্রাণবস্তু ছিল প্রকৃতি ও আদিম দেবদেবী; যথা পৃথ্বী, বরুণ, মকর, নাগ, যক্ষ

ইত্যাদি। সে শিল্পের চাক্ষুষ প্রমাণ রয়েছে বেশনগর, পরখাম, সাঁচী, ভারহুত ইত্যাদি প্রাথমিক বৌদ্ধ ভাস্কর্যশিল্পে।

যে বৌদ্ধ সংস্কৃতি সে-যুগে সমগ্র পূর্ব-এশিয়া প্লাবিত করেছিল তার উৎস ভারতবর্ষেরই শিল্প-সাধনা সে কথা আজ সর্বজন স্বীকৃত। বুদ্ধবাণী ও ধর্মমতকে জনমনগোচর করার প্রথম প্রচেষ্টা হয়েছিল সম্ভবত কাব্য, নাটক ও সঙ্গীতের মাধ্যমে। সৌন্দর্য আমার কাছে গুণহীন—একথা রয়েছে দশধম্মসুত্তে। অতএব ধারণা করা যায়, চিত্র ও ভাস্কর্যের দর্শনেন্দ্রিয়জাত প্রত্যক্ষ আবেদনের শক্তি বৌদ্ধসঙ্ঘপতিদের তখনও অজ্ঞাত ছিল। 'বিশুদ্ধি মগ্‌গো'-তে বলা হয়েছে আকার এবং আনুষঙ্গিক দ্বারা চেতনাপ্রসূত যে প্রেম এবং ভক্তি তা বিলাসব্যসনতুল্য, সুতরাং পরিত্যাজ্য। চিত্রকর সঙ্গীতকার, সুগন্ধিকার, সূপকার প্রভৃতিকে বিলাসব্যসনের পরিবেশক হিসাবে চিহ্নিত করা হয়েছে সে যুগে। তাই আকারগত সৌন্দর্যের বাহক বলে বৌদ্ধসঙ্ঘে নরনারীর অবয়ব চিত্রিত করা নিষিদ্ধ ছিল। ফলে সেকালের চিত্রকর্ম লতাপুষ্প ইত্যাদি রূপায়নে সীমাবদ্ধ থাকতো। প্রাচীন হীনযানী এ রীতির সঙ্গে সমসাময়িক জৈন ও কিছু ব্রাহ্মণ্য রীতির নীতিগত মিল ছিল স্পষ্ট।

প্রচলিত হিন্দু চিত্রধারার প্রতিভূ হিসাবে গড়ে উঠেছিল প্রাথমিক বৌদ্ধ শিল্পকর্ম এবং বৌদ্ধধর্মের বিশেষ বিশেষ নিজস্ব প্রয়োজন ক্রমে তাকে রূপ দিয়েছিল বৌদ্ধ শিল্পধারায়। অবশ্য এর ব্যতিক্রম দেখা যায় অশোকস্তম্ভ ও স্তম্ভশীর্ষ রূপায়ণে। তার অনুপ্রেরণা সম্ভবত ভারতবর্ষের বাইরে থেকে এসেছিল এবং তা ছিল বেশ কিছুটা বৌদ্ধ রীতিবহির্ভূত। তারপর খৃঃ পূঃ দ্বিতীয়-তৃতীয় শতকে বৌদ্ধ-শিল্প যে রূপ পরিগ্রহ করলো সাঁচী, ভারহুত, বুদ্ধগয়া ইত্যাদির শিল্পীরা তাঁদের শিল্পকর্মে তার প্রমাণ রেখে গেছেন যক্ষ-যক্ষিণী এবং জাতক চিত্রায়ণের মধ্যে। তখনও হীনযান ধর্মানুশাসনে বুদ্ধমূর্তি রূপায়ণ

নিষিদ্ধ ছিল। ধর্মানুশাসনকে মেনে নিয়ে বুদ্ধের উপস্থিতি নির্দেশ করলেন শিল্পী তাঁর তীক্ষ্ণধীপ্রসূত প্রতীকের সাহায্যে। মহাপরিনিষ্ক্রমণ রূপায়িত করতে গিয়ে শিল্পী রচনা করলেন অশ্ব কণ্টক এবং তার সাথী ছন্দককে। আশেপাশের দেবকুল তাদের অনুসরণ করছেন, কিন্তু কণ্টকের পৃষ্ঠে আরোহীর অভাব। কারণ সিদ্ধার্থের অবয়ব অঙ্কন তখনও শাস্ত্রে নিষিদ্ধ। মহান্ এ-বিশেষ যাত্রাকে শিল্পী পবিত্রতা আরোপ করলেন প্রতীকের সাহায্যে। অর্থাৎ গমনোদ্যত এই পবিত্র অশ্বপদসমূহ ভূমিস্পর্শ থেকে বাঁচিয়ে সাগ্রহে ধারণ করেছেন দেবগণ। এই ধরণের প্রতীক ব্যবহারে শিল্পীরা তথাগতকে বহুবারই উপস্থিত করতে সক্ষম হয়েছেন তাঁদের চিত্রকর্মে। কখনও পদ্ম, কখনও হস্তি, শ্রীপদ, জ্যোতিচ্ছটা, বোধিবৃক্ষ ইত্যাদি নানা প্রতীক বুদ্ধের পরিবর্তে তাঁরা বহু স্থানে বিভিন্ন রূপে ব্যবহার করেছেন।

এই প্রতীকধর্মী হীনযান শিল্পরীতি ক্রমশ মহাযানদের বুদ্ধমূর্তিতে পরিণত হওয়ার ইতিহাস অজন্তা ভাস্কর্য ও ভিত্তিচিত্রে সুস্পষ্ট। খৃঃ পূঃ তৃতীয় শতক থেকে দ্বিতীয় খৃষ্টাব্দের মধ্যে তৈরী চৈত্য ও বিহারগুলিতে হীনযান যুগের অনাড়ম্বর চিত্রন ও ভাস্কর্য ধারা এবং প্রাচীন কাষ্ঠনির্মিত স্থাপত্য প্রণালীর অনুসরণ দেখা যায়। পরে মহাযান মতের প্রসারের সঙ্গে সঙ্গে আড়ম্বরপূর্ণ ভাস্কর্য ও চিত্রধারায় হীনযানী অনাড়ম্বর দারু স্থাপত্য রীতিবর্জিত হয়েছে।

যুগ পরিবর্তন ও পরীক্ষা-নিরীক্ষার সঙ্গে সঙ্গে সঙ্ঘপতিরা মেনে নিয়েছিলেন চিত্রকর্মের দর্শনজাত প্রত্যক্ষ আবেদন শক্তিকে। লামা তারানাথ বলেছেন, বৌদ্ধধর্ম প্রসার যেখানে সম্ভব হয়েছে সেখানেই উপস্থিত হয়েছেন তার সহগামী দক্ষ সঙ্ঘ-শিল্পী গোষ্ঠী। পূর্ব-এশিয়ার বিভিন্ন দেশজ জ্ঞানান্বেষী মানুষ সদ্ধর্মচ্ছায়া ও উপদেশের আকাঙ্ক্ষায় যখন ভারতবর্ষের সঙ্ঘগুরুদের অনুরোধ করতেন, জ্ঞানী ভিক্ষু প্রেরণের জন্য

তখন সে ডাকে সাড়া দিয়ে যে-জ্ঞানী শুরু করতেন এ কষ্টকর সুদূর যাত্রা স্বভাবতই তাঁকে বাধ্য হ'তে হ'তো ভ্রমণকে সুখকর করবার জন্য গুরুভার ওজনের সীমাবদ্ধতা রক্ষা করা। ফলে বেশী পুঁথিপত্রের বদলে সঙ্গে নিতেন জড়ানো বা দীঘল পট। সম্ভবত সেই দীঘল পটের আজকের প্রতিভূ হলো তিব্বতী ও নেপালী টঙ্কচিত্র।

ইতিহাসে দেখা যায়, বহু ধর্মমত ও পথ তার ভক্তবৃন্দের সাংস্কৃতিক জীবন ও কর্মকে যথেষ্ট প্রভাবান্বিত করেছিল। কিন্তু বৌদ্ধ সংস্কৃতির যে প্রচণ্ড শক্তি সমস্ত পূর্বদেশ, যথা সিংহল, যবদ্বীপ, শ্যাম, ব্রহ্মদেশ, নেপাল, তিব্বত, বামিয়ান, খোটান, দান্দানউইলিক, বাজাকলিক, কিজিল, তুরফান, তুংহুয়ান, চীন, জাপান ইত্যাদিতে জ্ঞানমার্গ ও নৈতিকজীবন, বিশেষ করে তার শিল্পধারাকে যে যথেষ্ট প্রভাবান্বিত করেছিল তার প্রত্যক্ষ প্রমাণ ঐসব দেশের শিল্পকর্মের মধ্যেই ছড়িয়ে রয়েছে। আজ হয়তো ওসব দেশের অনেক যায়গায়ই বৌদ্ধধর্মের প্রচলন নেই, তবুও তার শিল্পজীবনে বৌদ্ধ সংস্কৃতি যে ওতঃপ্রোতভাবে জড়িয়ে রয়েছে চক্ষুষ্মান দর্শককে তা খুঁজে বার করতে কষ্ট পেতে হবে না।

লামা তারানাথের মতে এইসব শিল্পরীতির প্রায় আটশ' বছর ধরে উত্থান পতনের প্রচলিত ইতিহাস খৃষ্টপূর্ব ষষ্ঠ শতাব্দী থেকে খৃষ্টীয় তৃতীয় শতাব্দী পর্যন্ত বিস্তারিত। তারপর ঐ শিল্পধারা কিছুদিন অন্ধকারের মধ্যে আবদ্ধ থেকে আবার পুনর্জীবন লাভ করল ভারতের তিন অংশে তিন রূপে। পশ্চিম দেশে অর্থাৎ রাজপুতানায়, মধ্যদেশে অর্থাৎ উত্তর প্রদেশে এবং পূর্বদেশে অর্থাৎ বরেন্দ্রভূমে বা বাংলাদেশে। মগধের রাজা বুদ্ধপক্ষের সময় সম্ভবত খৃষ্টীয় পঞ্চম ও ষষ্ঠ শতাব্দীতে মহাশিল্পী বিম্বসার প্রাচীন দেব-শিল্পশৈলীতে নবপ্রাণ সঞ্চার করে সৃষ্টি করলেন মধ্যদেশীয় শিল্পরীতি। খৃষ্টীয় সপ্তম শতকে উদয়পুররাজ শিলাদিত্য গুহিলার সময় প্রাচীন যক্ষশিল্পধারার প্রেরণায় পশ্চিম দেশীয়

শিল্পশৈলীর সৃষ্টি করলেন মহৎ শিল্পী শৃঙ্গধর। সম্ভবত তখন থেকেই রাজপুত চিত্রশৈলীর প্রথম পদসঞ্চার শুরু হল। তারপর বাংলাদেশে রাজা ধর্মপাল ও দেবপালের সময় খৃষ্টীয় নবম শতকে নাগ শিল্প নবরূপে পুনর্জীবিত হল এবং তার স্রষ্টা শিল্পাচার্য ধীমান ও বিতপাল। আধুনিক গবেষকদের মতে অজন্তা-বাঘ ও দাক্ষিণাত্যের সিত্তানাবাশীল-বাদামী গুহার ভিত্তিচিত্রের সাথে সাথে খৃষ্টীয় সপ্তম শতাব্দীতে বৌদ্ধ, হিন্দু ও জৈন চিত্রধারার ঠিকানা হারিয়ে যায়। তারপর ভারতীয় চিত্র পরম্পরার হদিস খুঁজে পাওয়া যায় ইলোরার রঙমহলে, মধ্য-এশিয়ায়, তিব্বতে, নেপালে। মধ্য-এশিয়ার খোটান গুহাশ্রেণী, দান্দানউইলিক ইত্যাদি অষ্টম শতাব্দীর গুহা-ভিত্তিচিত্রের সঙ্গে অজন্তা বাঘের ব্যবহৃত চিত্ররীতির ঘনিষ্ঠতা দেখে অনুমান করা সম্ভব এর ভারতীয় পরম্পরা। বৌদ্ধধর্মের পতন ও ব্রাহ্মণ্য ধর্মের উত্থানের সময় ধর্ম ও রাজনৈতিক অনিশ্চয়তার মধ্যেও শিল্পীর সাধনা যে নিরবচ্ছিন্ন ছিল তারও প্রমাণ পাওয়া গেছে। অষ্টম শতাব্দীর প্রথম বর্ষে যখন আরব দিগ্‌বিজয়ী মহম্মদ কাশেম সিন্ধুদেশ আক্রমণ করেন তখন কয়েকজন হিন্দু শিল্পী কর্মপ্রার্থীরূপে তাঁর দরবারে হাজির হয়েছিলেন; এ সংবাদ দিয়ে গেছেন কাশেম সহগামী একজন ঐতিহাসিক। নবম-শতকের গুর্জর প্রতিহার রাজপুত অভ্যুত্থানের সঙ্গে সঙ্গে আবার ভারতীয় শিল্পধারা প্রবাহমান হল, এ সময় হিন্দু চিত্ররীতি কিছুটা অবদমিত হলেও ভাস্কর্য ও স্থাপত্যশৈলীর বিশেষ বিকাশ লাভ ঘটে। নির্বাণোন্মুখ দীপশিখার মত চিত্র, ভাস্কর্য ও স্থাপত্যরীতি আর একবার পরীক্ষা-নিরীক্ষার মাধ্যমে চরম বিকাশ লাভ করল। মালবে পরমার-রাজপুত প্রাধান্য লাভ করল। রচিত হল সমরাঙ্গন-সূত্রধার ইত্যাদি নানা আর্য ও দ্রাবিড় শিল্পশাস্ত্র। সমসাময়িক চিত্র ও ভাস্কর্যের নিরিখ খুঁজে পাওয়া যায় পরমার রচিত ইলোরার ভিত্তিচিত্রে, নেমাবরে ভোজনির্মিত সিদ্ধনাথ

মন্দিরে চান্দেল্য-রাজধানী জুঝোটি বা আধুনিক বুন্দেলখণ্ডের খর্জুরবাহক বা খাজুরাহের মন্দিরশ্রেণীতে (৯৫০-১০৫০ খৃঃ অঃ)। ইতিহাস প্রসিদ্ধ আরব পরিব্রাজক ইবনবতুতা এখানে এসেছিলেন ১৩৩৫ খৃষ্টাব্দে এবং খর্জুরবাহকের রূপে বিমোহিত হয়ে দেশে ফিরে যান। সেখানে শ্রোতারা বতুতার খাজুরাহের রূপবর্ণনা শুনে তাঁকে মিথ্যাবাদী বলে উপহাস করেন। সমকালীন এই শিল্প পরম্পরাতেই অনুপ্রাণিত হয়েছে আবুপাহাড়ের বিমলা, তেজপাল ইত্যাদি জৈন মন্দিরশ্রেণী (১০৫২—১২৩২ খৃঃ অঃ), কাথিয়াবাড়ের কুমারপালকৃত সোমনাথ মন্দির (১১৪৩—৭৪ খৃঃ অঃ), দক্ষিণ ভারতে তাঞ্জোরের বৃহদীশ্বর মন্দির (১০০০ খৃঃ অঃ), মহীশূরে হয়শাল রাজধানী হালেবিড় ও বেলুড়ের সুন্দর-কেশব মন্দির (১১১৭ খৃঃ অঃ) প্রভৃতি। খ্যাতিমান ইরাণী দেশ-দর্শক আবদুল রেজাক ১৪৩৩ খৃষ্টাব্দে সুন্দর-কেশব মন্দির দেখে স্তম্ভিত হয়ে বলেন 'বিচিত্র এ মন্দিরের রূপবর্ণনা করতে আমার সাহস নেই, কারণ শ্রোতা তাকে অতিরঞ্জিত বলে ধারণা করবে'। এই শিল্প পরম্পরাই উড়িষ্যার শিল্পরীতির প্রাণশক্তি। ভুবনেশ্বরের লিঙ্গরাজ (১০০০ খৃঃ অঃ), ইত্যাদি মন্দিরে, কোনার্কে (১২৫০ খৃঃ অঃ) ঐ রীতিরই রূপায়ন হয়েছে বারে বারে। বাংলা দেশের চিত্রে, স্থাপত্যে এবং ভাস্কর্যে প্রাচীন ও মধ্যযুগীয় শিল্প পরম্পরা খুঁজে পাওয়া যায়, দেখতে পাওয়া যায় পালযুগের বৌদ্ধ পুঁথিতে, নালন্দা বিশ্ববিদ্যালয়ের শ্রমণ চিত্রিত টঙ্কচিত্রে, যার বর্ণনা করেছেন একাদশ শতাব্দীর চৈনিক সমালোচক তেং-চ-উন এবং ঐতিহাসিক তারানাথ।

খৃষ্টীয় দ্বাদশ শতাব্দীর শেষে উত্তরভারতে মুসলমান অধিকার প্রতিষ্ঠার সময় থেকে ক্রমে প্রচলিত প্রাচীন চিত্রধারা এবং রাজপুতশৈলীর প্রাথমিক রূপ হিন্দু-বৌদ্ধ-জৈন ধর্মপুস্তক চিত্রায়নের সীমাবদ্ধ ক্ষেত্রে আবদ্ধ হল। সমসাময়িক চিত্রকর্মের দুষ্প্রাপ্যতার জন্য যদিও সঠিক

কিছু বলা সম্ভব নয় তবুও গুজরাটের জৈন ধর্মগ্রন্থে, বাংলার বৌদ্ধ পুঁথিতে এবং নেপালের কিছু ধর্ম পুস্তকের অলঙ্করণ আর দেবদেবীর মূর্তিতে ব্যবহৃত রীতির অনুসরণ করলে ভারতীয় চিত্র পরম্পরার কিছুটা ধারণা করা সম্ভব। হয়ত এই অস্বাভাবিক, সীমাবদ্ধ আড়ষ্টতা থেকে মুক্তি অভিলাষী ভারতীয় চিত্রধারা মার্গশৈলী ছেড়ে লোকশিল্পের মাধ্যমে প্রবাহিত হল। বৌদ্ধ সংস্কৃতির বাহক ভিক্ষু, শ্রমণ মারফৎ জ্ঞান-বিজ্ঞানের সঙ্গে সঙ্গে ভারতীয় শিল্পশৈলী চীন, মধ্য-এশিয়া, ইরান ও পারস্য দেশে প্রসার লাভ করেছিল এবং দ্বাদশ শতকে মুসলমান দিগ্‌বিজয়ীদের সঙ্গে আবার ভারতবর্ষে ফিরে এল সেই ইরান-পারশ্যের সমসাময়িক শিল্পশৈলী। কিন্তু শিল্পশাস্ত্রসম্মত, সুশৃঙ্খল ভারতীয় মার্গচিত্র দাতা থেকে গ্রহীতা হতে নারাজ ছিল তাই সে সময়ের ভারতীয় চিত্রে এইসব বহিরাগত সংস্কৃতির চিহ্ন খুবই ক্ষীণ। শিল্পশাস্ত্রে অজ্ঞ, ফলে বন্ধনহীন সমকালীন লোকশিল্প পারিপার্শ্বিকতাকে স্বীকার করে নিয়ে শুরু করল তার স্থির পদসঞ্চার। ধীরে ধীরে রূপায়িত হল লোকধর্মী রাজপুত চিত্রশৈলী। যার প্রাথমিক নমুনা আজও কিছু দেখা যায় অম্বর, জয়পুর, বিকানীর, যোধপুর, উদয়পুর ইত্যাদি মধ্যযুগীয় প্রাসাদ ভিত্তিচিত্রে। তারপর চতুর্দশ শতাব্দী পর্যন্ত তুর্কি-আফগান-লোদী ইত্যাদি সুলতানী রাজত্বে ভারতীয় এবং ইসলামী চিত্ররীতির বোঝাপড়া চলতে থাকে। অবস্থার প্রয়োজনে মাঝে মাঝে এরা মিলিত হয়েছে পারস্পরিক স্বাতন্ত্র্য বজায় রেখে। মোঙ্গোল অভিযানের পথ বেয়ে পঞ্চদশ শতকে মধ্য-এশিয়ায় তৈমুরীবংশের রাজত্বকালীন সমরখন্দ ও হেরাৎ এ পারশ্য শিল্পধারার নব অভ্যুত্থান হল। শিল্প-রসপিপাসু মানুষের কাছে ধর্মের অনুশাসন পরাজিত হল। আবির্ভূত হলেন মহৎশিল্পী বাইজাদ।

কামাল-উদ-দিন বাইজাদ পঞ্চদশ শতাব্দীর মাঝামাঝি জন্মগ্রহণ

করেছিলেন পারস্যের হেরাৎ নগরে। তাঁর সেখানকার কর্মজীবন সুলতান হোসেন মির্জা এবং তাঁর মন্ত্রী খ্যাতিমান কবি ও চিত্রকর আলী শের নেওয়াইএর পৃষ্ঠপোষকতায় সার্থক হয়ে উঠেছিল। তারপর ১৫১০ খৃঃ তাব্রিজের শাহ ইসমাইল হেরাৎ জয় করেন। তখন থেকে বিজয়ী শাহ ইসমাইলের সঙ্গী হয়ে তাব্রিজে বাসা বাধলেন বাইজাদ। সেখানকার রাজকীয় পুস্তকাগারের অধ্যক্ষ নিযুক্ত হলেন তিনি এবং পুস্তক চিত্রায়ণের প্রয়োজনে নিজস্ব চিত্রশালাও স্থাপন করলেন সে পুস্তকাগারের সঙ্গে।

রসিক তাব্রিজ শিল্পীকে শিল্পীযোগ্য সম্মানে সম্মানিত করেছিল। সমজদার সুলতান শাহ ইসমাইল যখন ১৫১৪ খৃষ্টাব্দে তুর্কীযুদ্ধে গিয়েছিলেন, তখন তাঁর জীবনের দুই অমূল্যরত্ন লিপিকার শাহ মহম্মদ উন-নিশাপুরী ও চিত্রকর বাইজাদের নিরাপত্তার বিশেষ ব্যবস্থা করে গিয়েছিলেন তিনি। নিভৃত এক পর্বত কন্দরে নির্দিষ্ট হয়েছিল তাঁদের গোপন আবাস। তারপর যুদ্ধবিজেতা শাহ ইসমাইল দেশে ফিরে প্রথমেই সংগ্রহ করেছিলেন এই মনীষীদ্বয়ের কুশল সংবাদ এবং ঈশ্বরকে ধন্যবাদ দিয়েছিলেন তাঁদের সুষ্ঠ নিরাপত্তা রক্ষার জন্যে।

বাইজাদ ছিলেন পারশ্য-শিল্পপরম্পরার সংস্কারক। তাই পারশ্যে পারশ্য-শিল্পধারার জনকের স্বীকৃতি দেওয়া হয়েছে তাঁকে। শ্রেষ্ঠ সংগীতকার সুলভ সুরবিস্তারের মতো সুনিপুণ ছিল বাইজাদের বর্ণব্যবহার। দুঃসাহসী এ শিল্পী বর্ণ-ঝংকারের প্রয়োজনে, বিশেষ করে বস্তু সংস্থাপন দৃঢ় করার জন্যে চিত্রের বিশেষ বিশেষ জায়গায় দরকার মতো নিকষ কালো নিগ্রোমূর্তি স্থাপন করে সক্ষম হয়েছেন অপরূপ বর্ণদ্বন্দ্ব সৃষ্টি করতে। অবয়বের সুষ্ঠ চিত্রায়নে, বাস্তবধর্মী গতিশীলতায় ও ছন্দোবদ্ধ ভঙ্গী রচনায় এবং স্বকীয় পদ্ধতির বস্তু সংস্থাপনে তিনি আজও শিল্পীজগতে অমর হয়ে আছেন।

পারশ্যে বাইজাদ পূর্ববর্তী চিত্রকলার অবসান ঘটে বাইজাদের

উত্থানের সঙ্গে সঙ্গে এবং বাইজাদ চিত্রশিল্পীর প্রথম পদক্ষেপ শুরু হয় শিল্পী বাইজাদের সার্থক সাধনার মধ্যে।

সেই পরিণত শিল্পধারাকে বহন করে ভারতবর্ষে এলেন মোঘল বাদশাহ বাবর। বাবর নিজে চিত্ররসিক ও বাইজাদভক্ত ছিলেন। তাঁর আত্মজীবনীতে তিনি এই শিল্পী সম্বন্ধে লিখেছেন—'সব শিল্পীর সেরা শিল্পী'। রাজপুত ও পারশ্য চিত্রশৈলীর এ বোঝাপড়া শেষ হল ষোড়শ শতাব্দীর শেষভাগে, উদারচেতা মোঘল বাদশাহ আকবরের দরবারে। হিন্দু জ্ঞান, বিদ্যা, সংগীত, চিত্রকলার সঙ্গে মুসলমান সংস্কৃতির সমন্বয় সম্ভব করেছিল সংস্কৃতি-সচেতন আকবরের উদার রাজনৈতিক পন্থা ও গুণীজনের যোগ্য সমাদর। রাজপুত পারশ্য চিত্ররীতির সম্মিলিত রূপ প্রকাশ পেল মোঘল চিত্রশৈলীতে।

আকবরের দরবারে সমান আদরে স্থান পেল পারশ্য ও পারশ্য চিত্রশৈলীতে অনুপ্রাণিত মধ্য-এশিয়ার বিভিন্ন দেশীয় শিল্পীদের সঙ্গে গুণী ভারতীয় শিল্পীরা। একই জায়গায় সমবেত হলেন কালমাক দেশের ফারুক, সেরাজীর আবদ-আল-সামাদ, তাব্রিজের মীর সৈয়দ আলী এবং ভারতীয় মার্গ ও লোকশিল্পী বসবান, দশোবন্ত কেশুদাস প্রভৃতি। এই সব ভারতীয় শিল্পীর চিত্রণ দক্ষতায় আকবর এতই প্রীত হয়েছিলেন যে, বিভিন্ন পারশ্য কবির কাব্যগ্রন্থ চিত্রায়ণ ও রাজকীয় প্রতিকৃতি অঙ্কনে এদের উপরই নির্ভর করতেন তিনি। সার্থক প্রতিকৃতি শিল্পীদের মধ্যে বহু হিন্দু চিত্রকরের নাম দেখতে পাওয়া যায়, বিশেষ করে ষোড়শ শতাব্দীর প্রথমভাগে ভগবতী ও শেষভাগে হুনার যথেষ্ট খ্যাতিমান ছিলেন। ভগবতী যদিও কিছুটা পারশ্য চিত্রধারায় অনুপ্রাণিত, কিন্তু হুনার প্রাচীন ভারতীয় মার্গচিত্র এবং রাজপুত পরম্পরার উত্তরসাধক। এইসব রাজপুত ও মোঘল চিত্রশৈলীর বহু শ্রেষ্ঠ চিত্রকর্মের নায়ক-নায়িকা বাজবাহাদুর ও রূপমতী।

ঊর্ধ্বগামী পথ অতিক্রম করে উপস্থিত হলাম মাণ্ডুর দক্ষিণ প্রান্তস্থ রেওয়াকুণ্ড তীরে। বিগত হিন্দুযুগের স্মৃতিবাহী নামধারক এ কুণ্ডের চার পাড় লাল পাথরে বাঁধান, ঘাটহীন পাথরের দেওয়াল থেকে ধাপে ধাপে একক উপযুক্ত সিঁড়ি চারদিক থেকেই নেমে গেছে নীরব, নিথর, কাল-জল পর্যন্ত। উত্তর-পশ্চিম তীরে রয়েছে জলক্রীড়ান্তে বিলাস অথবা বিশ্রামাগার এবং দক্ষিণ কূলে ফারসি জলোত্তোলন চক্রের ধ্বংসাবশেষ, রাস্তার ওপারে অবস্থিত বাজবাহাদুরপ্রাসাদে জল সরবরাহের জন্য। পথ ঘুরে ফিরে পাহাড় ভেঙে ক্রমেই উপরে উঠেছে, তারই একপাশে ঢালু পাহাড়ের গায় বিস্তীর্ণ মাঠকে সামনে রেখে দাঁড়িয়ে আছে ঐশ্বর্য-অভিশপ্ত এক ভাগ্যহত সংগীতশিল্পীর স্মৃতি-বিজড়িত প্রাসাদ। ছাদের দুই প্রান্তে দুটি সুন্দর হাওয়া ঘর শোভিত মহলের সম্মুখস্থ চল্লিশটি বিশাল রাজকীয় সোপান পেরিয়ে সদর তোরণে প্রবেশ করলাম। দু' পাশে রক্ষীকক্ষ; তাদের মধ্য দিয়ে খিলান শোভিত তোরণ-পথ পেরিয়ে প্রাসাদ প্রাঙ্গণে এলাম, মধ্যস্থলে জলক্রীড়ার চতুষ্কোণ হামাম এবং প্রাঙ্গণসীমার চারিদিক ঘিরে গৃহশ্রেণী। উত্তরের বৃহৎ কক্ষে প্রবেশ করলাম, সামনে তার বৈঠকী বারান্দা, বারান্দার অনেক নীচে মাটি। হয়ত এক সময় এখানে ছিল শ্যামল সুন্দর প্রেমকুঞ্জ যাকে আজকের গভীর বনানী গ্রাস করেছে।

প্রত্যুষের মৃদুমন্দ পবন সুদূর বিস্মৃতি থেকে বহন করে আনছে রূপমতীর স্পর্শ ও ভাগ্যহীন বাজবাহাদুরের প্রেমোজ্জ্বল উপাখ্যান। ১৫৪২ খৃষ্টাব্দে শের শাহ মালব জয় করে প্রতিনিধি রেখে গেলেন সুজা খাঁকে। স্বাধীন সুলতানের সবটুকু সুখ-সুবিধা ভোগ করে সুজা খাঁ গত হলেন ১৫৫৪ খৃষ্টাব্দে। তিন ভায়ের এক ভাই মালিক বায়াজীদ একনিষ্ঠ সংগীত সাধনায় রত ছিলেন এতদিন, পিতার মৃত্যু তাঁকে ঐশ্বর্যে প্রলুব্ধ করল, স্বধর্ম ত্যাগ করে শিল্পী হলেন সুলতান, বায়াজীদ হলেন



কাংড়া চিত্র শৈলী

বাজবাহাদুর ও রূপমতী



(মিশ্র মোঘল ও দক্ষিণী শৈলী ১৭শ খৃঃ অঃ)　　রাগ পঞ্চম

বাজবাহাদুর, ভাই দুটিকে হটিয়ে দিয়ে মাণ্ডুর সুলতানী তক্ত অধিকার করলেন তিনি। তখনও সুরবীণ সাধা হাতে অসি দৃঢ় করায়ত্ত হয়নি, তাই রাজপুতানী রাণী দুর্গাবতীর কাছে যুদ্ধাস্ফালন পরিণত হল চরম বিপর্যয়ে। অবস্থাগতিকে বুঝলেন বেতালা অস্ত্রঝঙ্কার তাঁর পক্ষে অসম্ভব, অতএব সংগীতের চিত্তজয়ী সাধনায় পরাজয়ের গ্লানি মুছে ফেলতে চাইলেন সুলতান। সুরমূর্ছনায় প্লাবিত হল যুগে যুগে রক্তস্নাত মাণ্ডু, পবিত্র হল সিদ্ধ সংগীত-সাধকদের পদধূলিতে। সুরের টানে মাঝে মাঝে সীমা ছেড়ে বেরিয়ে পড়তেন তিনি সীমান্ত সন্ধানে, প্রায়ই দেখা যেত বিন্ধ্যের তলদেশে নিমর উপত্যকার গ্রামে গ্রামে গান গেয়ে ফিরছেন সুরসন্ধানী সুলতান। হয়ত এমনি কোন যাওয়া-আসার পথে প্রথম পরিচয় হয়েছিল তাঁদের, সেদিন বাজবাহাদুরের কণ্ঠে ছিল বসন্তরাগ আর রূপবতী রূপমতী সখিসমভিব্যাহারে এসেছিলেন স্নানে, বসন্ত 'কানের ভিতর দিয়া মরমে পশিল', সুরের ফাঁদে ধরা দিয়ে তাঁর কণ্ঠে জাগল বাহার। ধর্মের বাধা অতিক্রম করে কর্মের এ প্রেম সার্থক হয়ে উঠেছিল তাঁদের জীবনে; মুসলমান বাজবাহাদুরকে ভালবেসে রাজপুতানী রূপমতীকে ধর্মান্তরিতা হতে হয়নি সেদিন, সুরের বাঁধনে বন্দী এ প্রেমিকযুগল ধর্মবিশ্বাসে সম্পূর্ণ স্বাধীন থেকে সৃষ্টি করেছেন তুলনাহীন ইতিহাস।

রেবা তীরের দুর্গাধিপ ঠাকুর থানসিংহ রাঠোর সখীমুখে কন্যা রূপমতীর এ প্রেমকাহিনী শুনে পারিবারিক মর্যাদাহানির আশঙ্কায় শঙ্কিত হলেন। কারণ, সুলতান বাজবাহাদুরকে যুদ্ধে প্রতিরোধ করা তাঁর সাধ্যাতীত। অগত্যা রাজপুতকুলপবিত্রতা রক্ষার শেষ পন্থা, বিষপানে আত্মাহুতি দানের আজ্ঞা দিলেন কন্যাকে। কন্যা-ব্যথা-বিধুরা মাতার শোকাকুল অনুরোধে ঠাকুর তাঁর আজ্ঞা পরদিন প্রভাত পর্যন্ত

স্থগিত রাখতে সম্মত হলেন, তবে নর্মদাদেবীর আশীর্বাদে রূপমতীর সে কালরাত্রি পিতৃগৃহে আর প্রভাত হয়নি। সসৈন্য বাজবাহাদুর সেই রাত্রে হরণ করেছিলেন বীরভোগ্যা রূপবতী রূপমতীকে। তারপর মালবকৌশিক-সুরপুত তাঁদের জীবন মালব তথা সারা মধ্যভারতকে সুর-সুরধনীতে প্লাবিত করেছিল। তৎকালীন মুসলমান ঐতিহাসিক ফেরেস্তাঁ তাঁর রচনায় এর স্বীকৃতি রেখে গেছেন। সংগীত-রস-সমুদ্র-স্নাত বাজবাহাদুর-রূপমতীর ভাগ্যাকাশে ক্রমে নেমে এল ঐশ্বর্যের অভিশাপ। ক্ষণস্থায়ী সুখনিশি অবসানে তাঁরা বুঝলেন তাঁদের অনুসরণ করে চলেছে সিংহাসনের পাপ, তাই সুকুমার সংগীতের কণ্ঠরোধ করে দুর্গ-তোরণে আবার যুদ্ধ-নাকাড়া বেজে উঠেছে। অগত্যা সুরসিদ্ধ হস্ত থেকে বীণা নামিয়ে রেখে, ফেলে দেওয়া জীর্ণ অসি আবার সংগ্রহ করে শেষ রণে যোগ দিতে গেলেন বাজবাহাদুর। আকবর-সেনাপতি আদম খাঁ মালব জয় করলেন সারংগপুর রণক্ষেত্রে (১৫৬১ খৃঃ অঃ) এবং মাণ্ডু দুর্গের তেইশ মাইলব্যাপী পরিধিকে ছ'মাস ধরে অবরোধ করে দুর্গজয় সম্পূর্ণ করলেন (১৫৬৪ খৃঃ অঃ)। স্বামীর পরাজয়ে মুঘল কবল থেকে আত্মরক্ষার জন্য হিন্দু নারী রূপমতী সতীধর্ম পালন করলেন আত্মাহুতি দিয়ে। মাণ্ডু দুর্গের ইতিহাস ও প্রয়োজন সেদিন থেকে সমাপ্তির পথে পাড়ি দিল।

বারে বারে মোড় ফিরে, চড়াই উৎরাই পাশ কাটিয়ে পাহাড় ভাঙ্গা পথ বেয়ে, উপরে উঠছি আমি। ঘন বনানীর মাঝে মধ্যে হেথায় হোথায় উঁকি দিচ্ছে রূপমতী স্মৃতিসৌধের আকাশ-ছোঁয়া চুড়ো, অশরীরী প্রেমিক যুগলের সুরেলা আকর্ষণে স্থির পদক্ষেপে অতিক্রম করছি ক্লান্তিকর এ পথ, টোড়ী-রাগিণীতে সুরাচ্ছন্ন প্রাণীর মত। সেই

রূপমতী-সান্নিধ্য আমাকে রোমাঞ্চিত করছে। প্রকৃতির ধীর পবনগুঞ্জন কানে আমার ভর্তৃহরির অমরুক গাথা ধ্বনিত করলো :

'ন জানে সম্মুখায়াতে প্রিয়াণি বদতি প্রিয়ে।
সর্বাণ্যঙ্গানি মে যান্তি নেত্রতামুতকর্ণতাম্ ॥'

মধুর কাকলি গুঞ্জরণে প্রিয়া যখন এগিয়ে এলেন, আমি জানি না কেন আমার সকল প্রত্যঙ্গ শুনতে ও দেখতে শুরু করলো। তাজকে সাজিয়েছিলেন ঐশ্বর্য দিয়ে প্রেমিক সম্রাট সাহ্‌জাহান, আর রূপমতী-স্মৃতিসৌধকে সাজিয়েছিলেন প্রকৃতিদেবী তাঁর অন্তরের সুষমায়। প্রাচীন রক্ষী ও পর্যবেক্ষণ কেন্দ্রের শীর্ষদেশের দুই প্রান্তে পদ্মকোরক-সদৃশ দু'টি হাওয়াঘর। মাণ্ডুর দক্ষিণ প্রান্তবর্তী এ হাওয়াঘর থেকে সোজা বারো শ' ফিট নীচে নিমর উপত্যকা পর্যন্ত নেমে গেছে খাড়া পাহাড়। পুণ্যবতী রূপমতীর নিত্যকর্ম ছিল প্রত্যুষে নর্মদা দর্শন ও সঙ্গীত সাধনা, সেইজন্যই তিনি এ প্রাচীন পর্যবেক্ষণ-কেন্দ্রের ভারি স্থাপত্যের উপর নির্মাণ করিয়েছিলেন কুসুম-কোমল হাওয়াঘর যুগল। স্মৃতিসৌধের হাওয়ামহলে একা বসে আছি আমি, সম্মুখে সাজান কাগজ, রঙ, তুলি। পূর্ব-পশ্চিমে মেঘালিঙ্গনমগ্ন বিন্ধ্যাচল, আর নীচে অনেক, অনেক গভীরে নিমর উপত্যকা, সামনে যতিচিহ্নহীন প্রান্তরের আকাশছোঁয়া সীমান্ত। মন আমার মেঘের সঙ্গী হয়ে উড়ে চলেছে দিগদিগন্তের পানে, ললিতের বিষাদমাখা আলাপ ক্ষণে ক্ষণে কানে এসে বাজছে। বিরহ-বেদনা-বিধুর চিত্ত আমার আপ্রাণ চেষ্টায় সংযত করে, চোখের রঙে মনের রঙ মিশিয়ে জন-মন-জয়ী কালোত্তীর্ণ এ প্রেমস্মৃতিসৌধকে চিত্রায়ণে গ্রহণ করবার চেষ্টা করছি। দূরে কুহেলিকা-অবগুণ্ঠন ছিন্ন করা সূর্যকরোজ্জ্বল পুণ্যতোয়া নর্মদা শীর্ণদেহে বিন্ধ্যপদে অভিসারিকা :

'রেবাং দ্রক্ষস্যুপলবিষমে
বিন্ধ্যপাদে বিশীর্ণাম্।'

# চিত্র-পঞ্জী



রাজপুত চিত্রশৈলী — গোপন অভিসার





উপরে
মিরাব ও মিম্‌বার
নীচে
সোনগড় দরওয়াজা



রাগ মালব কৌশিক ( মিশ্র মোঘল ও দক্ষিণী শৈলী ১৭শ খৃঃঅঃ)










উপরে—নর্তকী ও বৃন্দবাদ্য
ভারহুত (খৃঃ পূঃ ২য় শতক)
ডাইনে—বৃষশীর্ষ অশোকস্তম্ভ
(খৃঃ পূঃ ৩য় শতক)
বামে—নর্তকী
মহেঞ্জদর (খৃঃ পূঃ ৩ হাজার)







উপরে
নৃত্য ও বৃন্দবাদ্য
পাওয়াইয়া (গওয়ালিয়র)
(৪র্থ খৃঃ অঃ)
নীচে
ততবাদক গান্ধার
(১ম খৃঃ অঃ)






উপরে
গজজাতক
অমরাবতী (২য় খৃঃ অঃ)
নীচে
নর্তকী
সিগিরিয়া (৫ম খৃঃ অঃ)







উপরে

নর্তকী ও মঞ্চ

অজন্তা (৪র্থ খৃঃ অঃ)

নীচে

নর্তকী

সিত্তনাবাশিল (৭ম খৃঃ অঃ)




নর্তকী ও বৃন্দবাদ্য (বাঘ ৪র্থ খৃঃ অঃ










উপরে

ততবাদক তুংহুয়ান

নীচে

বামে—গন্ধর্ব তুংহুয়ান

ডাইনে—ততবাদক তুংহুয়ান

(৪র্থ খৃঃ অঃ)












উপরে
বামে—ততবাদক
বাজাক্‌লিক
ডাইনে—ততবাদক
কিজিল
নীচে
ডাইনে—জলকন্যা
দান্দানউইলিক
(৬ষ্ঠ খৃঃ অঃ)
বামে—ততবাদক
অনুরাধাপুরম (২য় খৃঃ অঃ)







উপরে
তথাগত
বামিয়েন (৬ষ্ঠ খৃঃ অঃ)
নীচে
অবনদ্ধ ও ঘনবাদক
বরবুঁদুর (৮ম খৃঃ অঃ)










উপরে
বামে—ততবাদক
ডাইনে—অবনদ্ধবাদক
নীচে
বামে—ঘনবাদক
ডাইনে—অবনদ্ধবাদক
পাহাড়পুর (৮ম খৃঃ অঃ)







উপরে

বাদসাহের কাবুলস্থ প্রতিনিধি সহীদ খাঁনের প্রতিকৃতি (১৭শ খৃঃ অঃ) মোঘল শৈলী

নীচে

জৈনপুঁথি (১৫শ খৃঃ অঃ)



(পারস্য শৈলী ১৬শ খৃঃ অঃ) বাইজাদ অংকিত চিত্র